শতাব্দীর মধ্যভাগ থেকে শহরের মানুষ বেঁচে আছে। সেই ধোঁয়া, সেই সন্দেহ আর সেই অন্ধকার থেকে মুক্তি পাবার জন্যেই সুরেন লম্বা লম্বা পা ফেলে চলতে লাগলো। তার পেছনে পড়ে রইল একদল মানুষের কলহ-ক্লান্ত চিৎকার পেছনে মিলিয়ে গেল একদল মানুষের কাড়াকাড়ি করে বেঁচে থাকার আড়ালে আকাঙ্খা। আর আরো পেছনে পড়ে রইল চার-দেয়ালের গরাদের আড়ালে আর একটা উজ্জ্বল কাতর কামনা, আমার জন্যে কখনও ভেবো না তুমি আমার জন্যে কখনও ভেবো না তুমি আমার জন্যে কখনও চোখের জল ফেলো না, আমার জন্যে কখনও পেছনে ফিরে চেয়ো না। আমি যদি তোমার জন্যে কিছু করতে পেরে থাকি তো সে তোমার কাছেই শেখা, আমার শুধু সৌভাগ্য। আমার সেই সৌভাগ্যটুকু নিয়েই আমাকে শান্তি পেতে দাও আমার আজ কোনও দুঃখ নেই। তোমাকে হারিয়ে আমি তোমাকেই বরং নিবিড় করে পাবো, তোমাকে পেলেই বরং আমি তোমাকে বেশি করে হারাবো। তার চেয়ে এই আমার ভালো—তোমাকে হারিয়ে আমি তোমাকে পেলাম, তোমাকে পেয়েও বেশি করে হারালাম। তোমাকে পাওয়া আর তোমাকে হারানোর উর্ধ্বে যে অমৃতলোক, সেখানেই আমি তোমাকে সত্যি করে পাবো, এই আশা নিয়েই আমি চললাম। আমাকে তুমি আশীর্বাদ করো—

কিন্তু কাকে আশীর্বাদ করবে সে? মৃত্যুকে যে সাধ করে বরণ করে তাকে কেমন করে আশীর্বাদ করবে সুরেন সান্ন্যাল। সে যদি মৃত্যুর মধ্যেই পরম জীবনের আশ্বাস পেয়ে থাকে তো তাকে আশীর্বাদ করাও তো নিরর্থক। এক দিন হঠাৎ এল, কী এক অসুখে জেলখানার হাসপাতালেই সে শেষ নিঃশ্বাস ফেলেছে। এত তাড়াতাড়ি ঘটনাটা ঘটলো যে একবার শেষ দেখার সুযোগটুকুও পর্যন্ত দিয়ে গেল না টুলু। তারপর কত বছর কেটে গেল। কত অদল-বদল। সেই দেবেশদের পার্টি ভেঙে এখন চারটে দলে ভাগ হয়ে গেছে। আরো কত নতুন পার্টি গজিয়েছে বাঙলাদেশে। সবাই মিলে মানুষের সেদিনের সমস্ত আশা-ভরসা মিথ্যে প্রমাণিত করে দিয়েছে। পুণ্যশ্লোকবাবু ভোটে হেরে গেছেন। বড় অসহায় অবস্থা হয়েছে তাঁর। মেয়ে তো আগেই আছে, সুব্রতও আবার আমেরিকায় চলে গিয়েছে। সেখানেই সে চাকরি নিয়ে আছে। তারপর চোদ্দ পার্টির ফ্রন্টে পূর্ণবাবু মন্ত্রী হয়েছে। তবু পার্টির ঝগড়ার সমস্ত দায় বইতে হচ্ছে সাধারণ গৃহস্থ মানুষকে। আজ মানুষই মানুষের সবচেয়ে বড় শত্রু হয়ে দাঁড়িয়েছে। এর চেয়ে বড় সর্বনাশ বুঝি আর কিছু নেই।

তখন অনেক রাত। আমার উঠে আসবার পালা।

বললাম—আর এক কথা। ব্রজেশ সেনকে কে আসলে খুন করেছিল? আপনি?

ভদ্রলোক বললেন—না, পমিলি—

কথাটা শুনে আমি স্তম্ভিত হয়ে গেলাম। পুণ্যশ্লোকবাবুর মেয়ে পমিলির পাপের শাস্তি মাথা পেতে নিতে চেয়েছিল সুরেন সান্ন্যালই। কিন্তু কোথা থেকে

কে একজন সেই সুরেনের সমস্ত শাস্তি নিজের মাথায় তুলে নিতে গেল কেন? এই-ই বা কেমন ত্যাগ, এই-ই বা কেমন ভালবাসা। এমন ঘটনা তো কোনও উপন্যাসেও পড়িনি! এও কি সম্ভব। কথাটা বলে তিনি আর সেখানে দাঁড়ালেন না। আমি যেন এক মুহূর্তে জীবন-মৃত্যুর মুখোমুখি হয়ে দাঁড়ালাম। আমার মনে হলো মৃত্যু যেন শুধু মৃত্যুই নয়, জীবনও শুধুই জীবন নয়। জীবন-মৃত্যু দুই-ই যেন অমৃত। মৃত্যুকে অমৃতরূপে দেখতে পারে কেবল সেই-ই জীবনকে এমন নিরাসক্ত, নিস্পৃহ, নিরুদ্বেগ আর নিশ্চিন্ত করতে পারে। চলে আসবার দিন তাই সেই অদৃশ্য আত্মার উদ্দেশ্যে মনে মনে মাথা নিচু করে চলে এলাম—

বলে এলাম—আপনার কথায় একটা জিনিস শিক্ষা হলো যে, মানুষের সংসারে কেউ কারো পতিও নয় কেউ কারো গুরুও নয়। যে মানুষ একটা মহৎ উদ্দেশ্য নিয়ে পৃথিবীতে জন্মেছে, সে সংসারে বরাবর নিঃসঙ্গ। তার কোনও দোসর নেই। সে-মানুষকে একলাই তার জীবনের ব্রত সার্থক করতে হবে। একলা চলাই তার সাধনা। ওঁ শুভায় ভবতু!

সমাপ্ত